আল্লাহ্র পথে অকাতরে ব্যয় করার বাসনা প্রকাশ করলেন, কেউ বা অধিক ইবাদতের তাওফীক প্রার্থনা করলেন। কিন্তু হযরত উমরের পালা এলে তিনি বললেন ঃ আমার স্বপ্ন, মদীনার ঘরে ঘরে খালিদ ও আবূ উবায়দার মত বীর সন্তান জন্ম নেবে। আর গোটা দুনিয়ায় ইসলামের আলো ছড়িয়ে দেয়ার জন্য তাদের আমি পাঠিয়ে দেব দিকে দিকে। আজ এ আশা আমরা কাদের কাছে করতে পারি? আপনাদের মত অরুণ প্রাতের তরুণ দলের কাছেই তো!

পরিশেষে আমি আল্লাহ্ পাকের শোকর আদায় করি এবং আপনাদের জানাই আন্তরিক কৃতজ্ঞতা তোমাদের উদ্দেশ্যে আমার মনের ব্যথা খুলে বলতে পেরে। বদনজর থেকে আল্লাহ্ আপনাদের হেফাজত করুন এবং আপনাদের মেধা, প্রতিভা ও যোগ্যতাকে যথাস্থানে ব্যয় করার তাওফীক দান করুন।[১]

সমাপ্ত

১. আল্লামা নদভী (রহ.)-এর বক্তৃতা সংকলন' প্রাচ্যের উপহার' শীর্ষক গ্রন্থ হতে উৎকলিত, পৃষ্ঠা ঃ ৩৩২-৩৩৫।